# গো-চিকিৎসা।

কর্ণেল জে, এইচ, বি, হ্যালেন্ সাহেব

"MANUAL OF THE CATTLE DISEASES IN INDIA"

নামক গ্রন্থের অনুবাদ।

শ্রী দিবাকর দে, জি. বি. ভি. সি,

লেকচারার, বেঙ্গল ভেটারিনারি কলেজ,—

কর্ত্তৃক অনূদিত।



কলিকাতা।

প্রেসিডেন্সী জেল যন্ত্রালয়ে মুদ্রিত।

১৯০৫ সাল।

*Indian Price, Annas 4; English Price, 4½d.*

# গ্রন্থকারের নিবেদন।

"MANUAL of the more deadly forms of Cattle Disease in India" নামক পুস্তকের প্রথম ও দ্বিতীয় সংস্করণ শ্রীযুক্ত কর্ণেল জে, এইচ্, বি, হ্যালেন সাহেব বাহাদুর কর্ত্তৃক রচিত ও ১৮৭১ ও ১৮৮৩ খৃষ্টাব্দে প্রকাশিত হয়। তাহার অনেকাংশ পরিবর্ত্তিত করিয়া ও অনেক নূতন বিষয় সন্নিবেশিত করিয়া শ্রীযুক্ত ক্যাপ্টেন জি, কে, ওয়াকার সাহেব সম্প্রতি তৃতীয় সংস্করণ প্রকাশিত করিয়াছেন।

বঙ্গীয় গবর্ণমেণ্ট কর্ত্তৃক আদিষ্ট হইয়া আমি এই পুস্তকের বঙ্গানুবাদ করিলাম। ইংরাজী-ভাষানভিজ্ঞ জনসাধারণের অনেকেই এই ক্ষুদ্র পুস্তক খানি হইতে গোজাতির প্রতিপালন সম্বন্ধে কতকগুলি অবশ্য জ্ঞাতব্য বিষয় জানিতে পারিবেন,—এরূপ আশা করা যাইতে পারে। এই পুস্তকে মেষ-মহিষ-ছাগাদি পশুর চিকিৎসা বর্ণিত থাকিলেও প্রধানতঃ গোজাতির রক্ষার্থই ইহা লিখিত হইয়াছে,—এজন্য 'গো-চিকিৎসা" এই সাধারণ নামেই ইহাকে অভিহিত করা হইল।

পরিশেষে মাননীয় শ্রীযুক্ত মেজর ফ্রান্সিস রেমণ্ড সাহেব বাহাদুরের নিকট যে শিক্ষা ও উৎসাহ প্রাপ্ত হইয়াছি সেজন্য তাঁহার সমীপে আন্তরিক কৃতজ্ঞতা স্বীকার করিতেছি।

বেঙ্গল ভেটারিনারি কলেজ;
২১ জানুয়ারি ১৯০৫। 

শ্রী দিবাকর দে।

# উপক্রমণিকা।

যতদিন গোজাতি রীতিমত যত্ন ও আহার পায়, ততদিন প্রায় তাহাদিগকে রোগাক্রান্ত হইতে দেখা যায় না। অতিরিক্ত কিম্বা অনুপযুক্ত আহার, অর্দ্ধাশন অথবা উপবাসাদি দ্বারা তাহারা ক্রমশঃ ভগ্নস্বাস্থ্য হইয়া রোগাক্রান্ত হইয়া থাকে।

এই ক্ষুদ্র পুস্তকে যে সকল রোগের বিষয় বর্ণিত হইয়াছে, তাহার অধিকাংশই প্রতীকার-যোগ্য। ইহাতে যে সকল ব্যবস্থা বিহিত হইয়াছে, তদনুযায়ী কার্য্য করিলে লোকে সম্পূর্ণরূপে না হউক, বহুপরিমাণে অকাল মৃত্যু হইতে গোজাতিকে রক্ষা করিতে সমর্থ হইবে।

গোজাতির কতকগুলি রোগ সংক্রামক; অবশিষ্ট সমস্তই অযত্ন ও আহারের ত্রুটিতে উৎপন্ন হইয়া থাকে।

যখন অধিকাংশ রোগের কারণ বিশদরূপে নির্দ্দিষ্ট আছে এবং ইচ্ছা করিলেই লোকে যখন তাহার প্রতিবিধান করিতে পারে, তখন গৃহস্থের নিজের দোষেই যে পালিত পশু রোগাক্রান্ত হয়,—এরূপ বিবেচনা অন্যায় নহে।

অনাবৃষ্টি, বন্যা অথবা দৈব-দুর্ব্বিপাকে সময়ে সময়ে গবাদির মরক উপস্থিত হয়, এই জন্য পূর্ব্ব হইতেই শুষ্ক ঘাস ও বিচালি সংগ্রহ করিয়া রাখা বিশেষ প্রয়োজন। যে কোন কারণে মরকের সম্ভাবনা উপস্থিত হইলেই, লোকে যদি আবশ্যকমত অথবা প্রচুর পরিমাণে খাদ্য সংগ্রহ করিয়া রাখে, ও গবাদিকে উত্তম গোয়ালঘরে রাখিয়া তথায় নিয়মিতরূপে আহারাদি দেয়, তাহা হইলে তাহাদের পীড়া নিবারিত হইবার সম্ভাবনা।

বৎসরের অনেক সময় গবাদি পশুদিগকে গোয়ালঘরে আশ্রয় দেওয়া আবশ্যক। যাহাতে তাহারা গ্রীষ্মের প্রখর রৌদ্র, বর্ষার অজস্র

বারি বর্ষণ, এবং দারুণ শীতের প্রকোপ হইতে রক্ষা পাইতে পারে এরূপ ব্যবস্থা করা কর্ত্তব্য।

অত্যন্ত বৃষ্টির সময় অনাবৃত স্থানে, জলময় স্থানে, গ্রীষ্ম প্রধান দেশের মধ্যাহ্ন সূর্য্যের প্রখর কিরণতলে অথবা শীতকালের রাত্রির দারুণ শীতে ও হিমে গোজাতিকে রাখিলে তাহারা কখনই সুস্থ থাকিতে পারে না।

গোয়াল ঘরের চতুঃপার্শ্বস্থ সমতল ক্ষেত্র হইতে উচ্চ স্থানে গোশালা নির্ম্মাণ করা উচিত। উহাতে মূত্রাদি নির্গমনের জন্য রীতিমত পয়ঃপ্রণালী, এবং বৃষ্টি ও রৌদ্র নিবারণের জন্য যথোপযুক্ত গৃহের ছাদ থাকা আবশ্যক; রাত্রির হিম ও শীতল বায়ু যাহাতে তাহাদের গায়ে না লাগিতে পারে তদুপযুক্ত গৃহের প্রাচীর দেওয়াও একান্ত আবশ্যক। যাহাতে গোশালায় প্রচুর পরিমাণে আলোক প্রবেশ করিতে পারে, এরূপ ভাবে জানালা রাখিতে হইবে, এবং অক্লেশে যাতায়াতের জন্য দ্বার রাখা উচিত। এতদ্ব্যতীত নীচে দিয়া বিশুদ্ধ বায়ু প্রবেশের জন্য ও উপর দিয়া দূষিত বায়ু বহির্গমনের জন্য বন্দোবস্ত করিতে হইবে।

গোশালা ও তাহার চতুঃপার্শ্বস্থ ভূমি পরিষ্কৃত পরিচ্ছিন্ন রাখা উচিত, এবং মূত্র ও গোময় প্রভৃতি যথা নিয়মে স্থানান্তরিত করা কর্ত্তব্য।

এ দেশে গোজাতিকে সর্ব্বদা দূষিত জল পান করিতে হয়, যেহেতু এখানে বিশুদ্ধ জলের নিতান্ত অভাব। এই সকল বিশৃঙ্খলা হইতে যে নানাবিধ রোগ সমুৎপন্ন হইবে, তাহা আর বিচিত্র কি?

# প্রথম পরিচ্ছেদ।

## গো-মেষাদির সংক্রামক রোগ।

ভারতবর্ষে গরু ও ভেড়ার সাধারণতঃ সংক্রামক রোগ সকলের বিবরণ ও তত্তৎ রোগের প্রতিবিধানের তালিকা।

প্রধান প্রধান সংক্রামক রোগগুলির নাম নিম্নে লিখিত হইল ঃ—

১। গোবসন্ত বা পশ্চিমা।

২। এঁসো রোগ বা পা ও মুখ-সংক্রান্ত রোগ।

৩। গলা ফুলো।

৪। তড়কা।

৫। বাদলা।

৬। ফুসফুস ও তাহার আবরণ ঝিল্লীর প্রদাহ।

৭। ভেড়ার বসন্ত।

উল্লিখিত রোগ সকল ভারতবর্ষের অধিকাংশ প্রদেশে দেখিতে পাওয়া যায়। ভিন্ন ভিন্ন বিভাগে এই সকল রোগ ভিন্ন ভিন্ন নামে অভিহিত হইয়া থাকে। ভারতবর্ষের স্থান বিশেষে এই সকল রোগের চলিত নামের তালিকা নিম্নে প্রদত্ত হইল।

গলা ফুলো, তড়কা ও বাদলা রোগের মধ্যে অনেকগুলি লক্ষণে পরস্পর মিল আছে। এই ত্রিবিধ রোগই অল্পকাল স্থায়ী; সচরাচর ২৪ ঘণ্টা হইতে চারি দিনের মধ্যে মৃত্যু ঘটিয়া থাকে।

ইহার প্রত্যেকটিতেই মৃত্যু সংখ্যা অত্যন্ত অধিক, খুব কম হইলেও প্রায় শতকরা ৮০টার মৃত্যু ঘটে, আক্রান্ত পশুমাত্রেরই মৃত্যু ঘটাও আশ্চর্য্য নয়।

এঁসো রোগ বা পা ও মুখ সংক্রান্ত রোগ অত্যন্ত সংক্রামক কিন্তু ইহা প্রায়ই মারাত্মক হয় না। যত্নপূর্ব্বক চিকিৎসা করিলে আক্রান্ত পশুদিগের মধ্যে শতকরা ২। ১ টির অধিক মারা যায় না।

ফুসফুস ও তাহার আবরক ঝিল্লীর প্রদাহ অত্যন্ত সংক্রামক রোগ, কিন্তু দুর্ভাগ্যবশতঃ আমাদের দেশীয় লোকের ইহা সংক্রামক বলিয়া ধারণা নাই। ইহা অজ্ঞাতসারে পশুদিগের শরীরে প্রবেশ করে এবং ধীরে ধীরে বৃদ্ধি পায়।

এই রোগাক্রান্ত হইয়া পশুগুলি শীর্ণ হইতে থাকে, কিন্তু প্রায় এক মাস হইতে তিন মাস পর্য্যন্ত বা তাহারও অধিক কাল জীবিত থাকে।

ইহা স্মরণ রাখা আবশ্যক যে, এই সকল রোগ যে কেবল স্বজাতীয় পশুর মধ্যে একটী হইতে অন্যটিতে সংক্রামিত হইয়া থাকে, এমন নহে; যে সকল লোক এই সকল সংক্রামকরোগাক্রান্ত পশুদিগের সেবা শুশ্রূষা করে তাহাদিগের সংস্পর্শ হইতে সুস্থকায় পশুদিগেরও রোগ জন্মিতে পারে। অথবা এই সকল রোগাক্রান্ত পশুদ্বারা ব্যবহৃত খাদ্য বা জলের সহিত এই রোগের বীজ এক স্থান বা এক পশু হইতে অন্য পশুতে বা অন্য স্থানে সংক্রমিত হইতে পারে।

অধিকন্তু এই সকল রোগাক্রান্ত পশু যে গোয়াল বা যে স্থানে থাকে সেই স্থান পীড়িত পশুর চক্ষু মুখ ও নাক হইতে নির্গত ক্লেদ ও মল মূত্রাদি দ্বারা দূষিত হইয়া যায়। এবং এঁসো রোগে পা ও মুখ হইতে নির্গত ক্লেদও পূর্ব্ববৎ বিষাক্ত।

গৃহপালিতই হউক আর বন্যই হউক রোমন্থনকারী পশুগণের মধ্যেই বসন্ত রোগ হইয়া থাকে; কিন্তু গোজাতীয় পশুরই এই রোগে আক্রান্ত হইবার সম্ভাবনা অধিক।

ছাগলদিগের বসন্ত হইলে তাহারা প্রায় বাঁচে না। মেষেরা কখনও কখনও ইহাতে আক্রান্ত হয়, কিন্তু তাহাদিগের এই রোগ প্রায়ই সামান্যরূপ হইয়া থাকে; তথাপি স্মরণ রাখা কর্ত্তব্য যে একটী পীড়িত মেষ সমস্ত পালকে রোগাক্রান্ত করিয়া ফেলিতে পারে।

মহিষদিগের মধ্যেই সচরাচর গলা ফুলা রোগ উৎপন্ন হইতে দেখা যায়, কিন্তু গোমেষাদিও অনেক সময় ইহাতে আক্রান্ত হয়।

এঁসো রোগ।—গৃহপালিত পশু পক্ষীর অধিকাংশেরই এই রোগ হইতে দেখা যায়। এই রোগাক্রান্ত গাভীর দুগ্ধ পান করিয়া লোকের মুখে স্ফোটক হইয়াছে এরূপ অনেক ঘটনার কথা উল্লিখিত আছে।

তড়কা রোগ জন্তুমাত্রকেই আক্রমণ করে, মানুষও এই রোগের হাত হইতে মুক্তি পায় না। এই রোগে মৃত জীবের দেহ স্পর্শ করা অতিশয় বিপজ্জনক, সেই হেতু বিশেষ রূপ সতর্ক থাকা আবশ্যক।

এই সকল রোগ বিশেষতঃ গোবসন্ত ও এঁসো রোগ ভারতবর্ষের সর্ব্বত্র সকল সময় অল্প বিস্তর দেখিতে পাওয়া যায়; উপস্থিত না থাকিলেও যে কোন সময়ে ইহা প্রাদুর্ভূত হইতে পারে। সেই হেতু এই সকল রোগ নিবারণের জন্য বা যদি এই সকল রোগ পশুদিগের মধ্যে সহসা আবির্ভূত হয় তাহা হইলে অন্ততঃ যাহাতে তাহা বিস্তৃত হইতে না পারে তদ্বিষয়ে পূর্ব্ব হইতেই সর্ব্বদা বিশেষ সাবধান থাকা উচিত।

নিম্নলিখিত নিয়মগুলি গোমেষাদি রক্ষণাবেক্ষণে নিযুক্ত ব্যক্তিগণের রীতিমত পালন করা কর্ত্তব্য :—

(১) যখন হাট হইতে গোমেষাদি ক্রয় করা হয়, তখন তথায় উহারা ছোঁয়াচে রোগের বীজ কর্ত্তৃক আক্রান্ত হইয়াছে এইরূপ মনে করিতে হইবে। যেহেতু হাটে নানা স্থান হইতে গোমেষাদি আনীত হইয়া থাকে, ঐ সকল স্থানের কোন না কোন একটীতে যে গোবসন্ত বা এঁসো রোগ বা উভয় রোগই কিছু পূর্ব্বে প্রাদুর্ভূত হইয়াছিল বা তখনও বিদ্যমান আছে এরূপ মনে করা অযৌক্তিক নহে।

(২) গরু বা ভেড়াদিগকে স্থানান্তরিত করিবার সময় পথিমধ্যে উহাদিগকে অন্য গরু বা ভেড়ার সহিত মিশিতে দেওয়া উচিত নহে, এবং রাত্রে কোনও সরাইয়ে বা

তাহার নিকটে রাখা উচিত নহে। কারণ রোগাক্রান্ত গরু বা ভেড়ার দ্বারা ঐ স্থান তখনই বা কিছু পূর্ব্বে দূষিত হইয়া থাকিতে পারে। দিবাভাগে তাহাদিগকে আস্তে আস্তে ও ছায়ায় ছায়ায় লইয়া যাওয়া উচিত। ২৪ ঘণ্টায় ৫।৬ ক্রোশের অধিক তাহাদিগকে চলিতে দেওয়া উচিত নয়। ইহার মধ্যেও মাঝে তাহাদিগকে জলপান করান ও পেট ভরিয়া খাওয়ান আবশ্যক।

(৩) যখন হাট বা অন্য স্থান হইতে গোমেষাদি ক্রয় করা হয় তখন তাহাদিগকে ক্রেতার বাটীতে আনিয়া এক স্থানে পৃথক্ করিয়া রাখা আবশ্যক, এবং চরিবার সময় যাহাতে ইহারা গোয়ালের গরু ভেড়ার সহিত না মিশে এইরূপ করা উচিত। ইহারা কোন সংক্রামক রোগ কর্ত্তৃক আক্রান্ত হইয়াছে কি না, ইহার প্রমাণ পাইবার জন্য অন্ততঃ এক মাস হইতে তিন মাস পর্য্যন্ত তাহাদিগকে পৃথক্ করিয়া রাখা উচিত। (২০ ও ২১ নং নিয়ম দ্রষ্টব্য)।

ঐ সময়ে নূতন আনীত গোগ্রণকে প্রাতে ও সন্ধ্যায় যত্নপূর্ব্বক দেখা উচিত এবং যদি উপরোল্লিখিত কোন রোগ তাহাদের মধ্যে দৃষ্ট হয়, তাহা হইলে ঐ পীড়িত পশুদিগকে তৎক্ষণাৎ এরূপ ভাবে পৃথক্ রাখা আবশ্যক যেন তাহারা গোয়ালের পশুগণের সহিত কোন রূপে না মিশিতে পারে; এবং গোয়ালের পশুগুলিকে ছোট ছোট দলে বিভক্ত করিয়া কিছু দূরে দূরে রাখা আবশ্যক। তিন মাস কাল মধ্যে যদি তাহাদের কোনও পীড়া না হয় তাহা হইলে অন্যান্য গরুর সহিত উহাদিগকে নিরাপদে খাইতে দেওয়া ও থাকিতে দেওয়া যাইতে পারে।

(৪) যখন গরু পথ হাঁটিতে থাকে বা এক প্রদেশ হইতে অন্য প্রদেশে গমন করে তখন উহাদের সংক্রামক রোগের বীজ সংস্পর্শে পীড়াগ্রস্ত হওয়ার সম্ভাবনা থাকে।

সে জন্য বাটী আসিলে তাহাদিগকে ভাল করিয়া পরীক্ষা করা উচিত, এবং যদি উহারা কোন সংক্রামক রোগগ্রস্ত প্রদেশ দিয়া আসিয়া থাকে, তাহা হইলে তাহাদিগকে কিছু কাল পৃথক্ ভাবে রাখিতে হইবে। (২০ ও ২১ নং নিয়ম দ্রষ্টব্য)।

(৫) যখন গরু ও ভেড়ার মধ্যে কোন সংক্রামক রোগ হয় বা কোন প্রকার সংক্রামক রোগ হইয়াছে বলিয়া সন্দেহ হয়, তখন সর্ব্বাগ্রে ঐ পীড়িত পশুকে সুস্থ পশুগণ হইতে পৃথক্ করিয়া রাখা কর্ত্তব্য।

(৬) সকল পশুগণকে যত্ন পূর্ব্বক পরীক্ষা করিয়া দেখিবে, এবং পীড়ার অল্প মাত্র লক্ষণ দেখিলেই পশু চিকিৎসালয়ে পাঠাইয়া দিবে।

(৭) নীরোগ পশুগুলিকে অনেকগুলি ভাগে বিভক্ত করিবে, ও স্থান সংকুলান অনুযায়ী যতদূর সম্ভব হয় তত কম করিয়া প্রত্যেক দল গঠিত করিতে হইবে। এই প্রকার ভাগ করিয়া, পরস্পরের মধ্যে যথেষ্ট স্থান ব্যবধান রাখিয়া পৃথক্ করিয়া রাখিবে এবং পীড়িত পশুর বাতাস যেন তাহাদের গায়ে না লাগে এরূপ স্থানে তাহাদিগকে স্থাপন করিবে। প্রত্যেক দলটীকে সর্ব্বদা পরীক্ষা করিয়া দেখিবে, এবং কোনও পশু অল্পমাত্র পীড়িত হইলেই তৎক্ষণাৎ তাহাকে স্থানান্তরিত করিবে। সাধ্যমত এই উপায় অবলম্বন করিলে, অল্প দিনের মধ্যে এই পীড়া হয়ত কেবল দুই একটী দলের মধ্যে দেখিতে পাওয়া যাইবে, এবং তৎক্ষণাৎ পীড়িত পশুকে পশু চিকিৎসালয়ে পাঠাইয়া দিলে পালের মধ্যে এই রোগের বিস্তার হওয়া বন্ধ হইয়া যাইবে। প্রত্যেক দল পৃথক

পৃথক্ করিয়া রাখিবার পর কিম্বা রোগাক্রান্ত দলের সর্ব্বশেষ পশুটীকে স্থানান্তরিত করিবার পর তিন মাস কাল অবধি প্রত্যেক দলকে অন্যান্য পশু হইতে সম্পূর্ণ পৃথক্ ভাবে স্থাপন করা কর্ত্তব্য (২০ ও ২১ নং নিয়ম দ্রষ্টব্য)।

(৮) পীড়িত পশু রক্ষা করিবার চিকিৎসালয়ের চতুর্দ্দিকে কঠিন করিয়া বেড়া দেওয়া আবশ্যক এবং কিছু দূরে স্থাপন করা কর্ত্তব্য। পীড়িত পশু ও তাহাদের শুশ্রূষাকারীগণকে এই স্থান পরিত্যাগ করিয়া কিছুতেই অন্যত্র যাইতে দিবে না। পীড়িত পশু ও তাহাদের পরিচারকগণের নিমিত্ত খাদ্য ও পানীয় লইয়া যাওয়ায় ক্ষতি নাই, কিন্তু এই চিকিৎসালয় হইতে কোনও খাদ্য, পানীয়, খড়কুটা প্রভৃতি আবর্জ্জনা, বা কোনও কাপড় অন্য স্থানে লইয়া যাওয়া উচিত নহে। এই চিকিৎসালয়ে কুকুরদের যাইতে আসিতে দেওয়া উচিত নহে, কারণ তাহারা সুস্থ পশু রাখিবার স্থানে সংক্রামক রোগের বীজ লইয়া যাইতে পারে।

(৯) চিকিৎসালয়ের খড়কুটা প্রভৃতি শুষ্ক আবর্জ্জনা ইহার সীমার মধ্যেই পুড়াইয়া ফেলা আবশ্যক, এবং মল মূত্রাদি ও অন্যান্য আর্দ্র আবর্জ্জনা গোয়াল ঘর হইতে সর্ব্বদা পরিষ্কার করিয়া চিকিৎসালয়ের জমির মধ্যে গর্ত্ত করিয়া প্রোথিত করিবে। গর্ত্তগুলি চারি হাত বা তাহার অধিক পরিমাণে গভীর করিতে হইবে এবং তাহাদের চতুর্দ্দিকস্থ সমতল ভূমির উপরিভাগ হইতে দুই ফুট বাদ দিয়া অবশিষ্টাংশ চিকিৎসালয়ের আর্দ্র খড়কুটা প্রভৃতি আবর্জ্জনা ও মল মূত্রাদি দ্বারা পূর্ণ

করিয়া তাহার উপর চূর্ণ ও উত্তম নূতন মৃত্তিকা দিয়া গর্ত্ত পূর্ণ করিবে।

(১০) চিকিৎসালয়ের গোয়াল ঘর, প্রাচীর ও দেয়াল প্রভৃতি সর্ব্বদা ঝাঁটা দিয়া ও ধৌত করিয়া অতি উত্তমরূপে পরিষ্কার করিবে, এবং প্রতিবার পরিষ্কার করিবার পর "ম্যাগডুগাল" সাহেব কৃত সংক্রামক পীড়া নাশক গুঁড়া বা রোগের বীজ নাশক ঐ প্রকার অন্য কোন ঔষধ কিম্বা চূর্ণ, ভস্ম অথবা শুষ্ক মৃত্তিকা মেজে ও জমির উপর প্রচুর পরিমাণে ছড়াইয়া দিবে; এবং কাষ্ঠ নির্ম্মিত দ্রব্যাদি ও প্রাচীর সকল প্রথমে ধৌত করিয়া পরে কলিচূণ দ্বারা লিপ্ত করিবে।

(১১) চিকিৎসালয়ে উত্তমরূপ বায়ু সঞ্চলন আবশ্যক। চিকিৎসালয়ের গৃহে প্রত্যহ এক ঘণ্টা কাল গন্ধকের ধূম দেওয়া আবশ্যক। এই সময় দ্বার ও গবাক্ষসমূহ বন্ধ করিয়া রাখিবে কিন্তু বায়ু সঞ্চলনের পথ মুক্ত রাখিবে।

(১২) বৎসরের যে সময় মশক ও মাছির প্রাদুর্ভাব অত্যন্ত প্রবল হয় এবং পশুগণের পক্ষে অতিশয় কষ্টদায়ক হইয়া উঠে সেই সময় গৃহের যে দিক হইতে বায়ু সঞ্চলন হইতে থাকে, সেই দিকের দ্বারের সম্মুখে সর্ব্বদা শুষ্ক খড় ঘুঁটে প্রভৃতি প্রজ্জ্বলিত করা উত্তম পরামর্শ। মশক মক্ষিকা প্রভৃতি প্রায়ই রোগ বিস্তার করিবার প্রধান কারণ।

(১৩) পীড়িত পশুদিগকে বিশেষরূপে পরিষ্কার পরিচ্ছন্ন রাখিতে হইবে এবং ভাতের পাতলা মাড় ও সবুজ তাজা ঘাস খাইতে দিবে। আর সুস্থ পশুদিগকে কোমল ও রেচক খাদ্য খাইতে দিবে যেহেতু কঠিন শুষ্ক খাদ্য খাইলে পশুদিগের রোগ অতি কঠিন হয় এবং

রেচক খাদ্য খাইলে তাহাদের পীড়া অপেক্ষাকৃত কম কঠিন হইয়া থাকে।

(১৪) যখন গোমেষাদির মধ্যে এই সকল সংক্রামক রোগ আবির্ভূত হয় তখন রোগাক্রান্ত দলের পশুদিগের মধ্যে সর্ব্বশেষ রোগ ঘটনার পর তিন মাস কাল অতীত হইবার পূর্ব্বে সুস্থ পশুদিগের সহিত তাহাদিগকে একত্র বিচরণ করিতে দিবে না (২০ ও ২১ নিয়ম দ্রষ্টব্য)।

(১৫) যে সকল পশু আরোগ্য হয় তাহাদিগকে চিকিৎসালয় হইতে স্থানান্তরিত করিবার পূর্ব্বে গরম জল ও সাবান দিয়া উত্তম রূপে ধৌত করিবে। যদি কার্ব্বলিক্ এসিড পাওয়া যায় তাহা হইলে গরম জলের প্রতি গ্যালনে (৫ সের) এক মদ্য গ্লাস পরিমাণ উক্ত এসিড মিশাইয়া লইবে।

(১৬) যদি সম্ভব হয় তাহা হইলে যে সকল পশু সংক্রামক রোগে মরিয়া যায় তাহাদিগের মৃত দেহ, যে স্থানে তাহাদের মৃত্যু ঘটে সেখানে সম্পূর্ণরূপে পোড়াইয়া ফেলিতে হইবে। উপকরণের অভাবে যদ্যপি ইহা সম্ভবপর হইয়া না উঠে তাহা হইলে তাহাদের মৃত দেহ অন্ততঃ দুই হাত মাটীর নিম্নে প্রোথিত করিবে।

(১৭) যে সমস্ত পশু সংক্রামক রোগে মারা যায় তাহাদের চর্ম্ম ঐ মৃত দেহের সহিত নষ্ট করিবে। যদি মৃত দেহ প্রোথিত করিতে হয় তাহা হইলে ছুরিকা দ্বারা ঐ চর্ম্ম ছিন্ন ভিন্ন করিয়া মৃত দেহের সহিত মৃত্তিকা মধ্যে প্রোথিত করা উত্তম পরামর্শ।

(১৮) সংক্রামক রোগাক্রান্ত পশুদিগকে যে গোয়ালে বা যে জমিতে রাখা হইয়াছিল, তাহার মাটী তুলিয়া ফেলিয়া অন্য স্থানে প্রোথিত করিবে এবং তথাকার নিম্নস্থ মৃত্তিকা উত্তমরূপে খনন করিয়া উল্টাইয়া পাল্টাইয়া দিবে; এবং নূতন মৃত্তিকা দ্বারা পুনরায় মেজে প্রস্তুত করিবে। যদ্যপি গোয়ালঘর ইষ্টক বা প্রস্তর নির্ম্মিত হয় তাহা হইলে উত্তম রূপে চাঁচিয়া ধুইয়া ফেলিবে এবং গুঁড়া চূর্ণ বা কার্ব্বলিক এসিড দ্বারা তাহার সংক্রামক দোষ বিনষ্ট করিবে (ভারতবর্ষীয় পশুদিগের সংক্রামক রোগ সমিতির বিবরণ দ্রষ্টব্য ১৮৭০— ১১ পৃষ্ঠা)।

(১৯) সংক্রামক পশু কর্ত্তৃক ব্যবহৃত গাড়ীর জোয়াল ও অন্যান্য বংশাদি ও তাহাদের সাজসজ্জা, জীন, লাগাম, রশি প্রভৃতি সংক্রামক দোষ নাশক পদার্থ দ্বারা ধুইয়া ফেলিবে, জীনের ভিতরকার পুরাতন আবরণ ও গদি পুড়াইয়া ফেলিবে।

(২০) গোবসন্ত, গলাফুলো, তড়্কা, বাদলা ও এঁসো রোগের সংক্রামক বীজ শরীরে প্রবেশ করিবার পরে এবং বাহিরে প্রকাশ হইবার পূর্ব্বে শরীরের মধ্যে রোগ যে অবস্থায় ক্রমশঃ বাড়িতে থাকে তাহার স্থিতিকাল ২৮ দিনের মধ্যে। অতএব যে পশুর শরীরে এই সকল রোগের সংক্রামক বীজ প্রবেশ করিয়াছে বলিয়া বোধ হয়, তাহাকে একমাস কাল সম্পূর্ণ পৃথক্ করিয়া রাখিবার উপদেশ দেওয়া হইয়া থাকে।

(২১) ফুস্‌ফুস্ যন্ত্র ও তাহার আবরক চর্ম্মের সংক্রামক পীড়ার বীজ শরীরে প্রবেশ করিবার পরে এবং বাহিরে এই রোগের লক্ষণ সকল প্রকাশ হইবার পূর্ব্বে শরীরের

মধ্যে ইহার ক্রমশঃ বৃদ্ধির কাল দুই সপ্তাহ হইতে ছয় সপ্তাহ পর্য্যন্ত স্থায়ী হইয়া থাকে ; কিন্তু সচরাচর সকল স্থানে ১০ দিন হইতে তিনমাস বা তদূর্দ্ধকাল পর্য্যন্ত হইতে দেখা গিয়াছে। অতএব যে সকল পশু এই রোগের সংস্পর্শে আসে তাহাদিগকে অন্ততঃ তিনমাস কাল পর্য্যন্ত সম্পূর্ণ পৃথক্ করিয়া রাখিতে হইবে।

দ্রষ্টব্য—সংক্রামক রোগ হইলে সকল স্থলেই উপরোক্ত নিয়মগুলি প্রতিপালন করা বিশেষ আবশ্যক। কিন্তু রোগ নিবারণের জন্য যে টিকা দিবার ব্যবস্থা উদ্ভাবিত হইয়াছে তদ্দ্বারা সকলস্থলেই উহাদিগের লক্ষণ পরিবর্ত্তন করিয়া অপেক্ষাকৃত কম কষ্টদায়ক করা যাইতে পারে। সর্ব্বদা সর্ব্বপ্রকারে রোগের বিষদোষ বিনাশ করা অত্যাবশ্যক, কিন্তু যদি কোন রোগের আক্রমণ হইতে পশুদিগের নিষ্কৃতি পাইবার উপায় পূর্ব্ব হইতেই অবলম্বিত হইয়া থাকে, তাহা হইলে তাহাদিগকে পৃথক্ করণের নিয়ম প্রণালী স্থলবিশেষে শিথিল করা যাইতে পারে।

পশু চিকিৎসকের পরামর্শ প্পাওয়া সম্ভব হইলে সর্ব্বদা তাহা লইতে হইবে এবং রোগ নিবারক টিকা দিতে হইবে। এই বিষয়ে অধিক জানিতে হইলে এই সকল পীড়া যে যে অধ্যায়ে বর্ণিত হইয়াছে তাহা দেখা কর্ত্তব্য।

## গোবসন্তের স্থানীয় বিভিন্ন নাম।

| নাম। | জেলা। | প্রদেশ। |
| --- | --- | --- |
| অন্দর-কি-মাতা ... | ...... | পঞ্জাব। |
| ব্যাধ ... | ছোটনাগপুর ... | বঙ্গ। |
| বেদুন ... | আগ্রা ... | সংযুক্ত-প্রদেশ। |
| ভাউ ... | ...... | মান্দ্রাজ। |
| ভবানী ... | বেনারস | সংযুক্ত-প্রদেশ। |
| ভূল ... | ...... | বোম্বাই। |
| ভুলকান্দ্য ... | নাসিক | ঐ |
| বসন্ত ... | ...... | নিম্ন-বঙ্গ। |
| বুদ্ধা অজ্জর ... | ...... | মান্দ্রাজ। |
| বুদ্ধা-ভ্রাও ... | ...... | ঐ |
| বুড়া-অজ্জর ... | ...... | ঐ |
| বড়া-দুক ... | মিরাট | সংযুক্ত-প্রদেশ। |
| বুড়া-রোগ ... | ঐ ... | ঐ |
| বুড়া-পেরা ... | চট্টগ্রাম ... | বঙ্গ। |
| বড়রি ... | লাহোর ... | পঞ্জাব। |
| চেচাক্ ... | পাটনা ... | বঙ্গ। |
| চেন্দিয়া ... | কানাড়া ... | বোম্বাই। |

## গোবসন্তের স্থানীয় বিভিন্ন নাম

| নাম। | জেলা। | প্রদেশ। |
|---|---|---|
| চেন্দুর্গ ... | কানাড়া ... | বোম্বাই। |
| চেরা ... | মিরাট ... | সংযুক্ত-প্রদেশ। |
| ছে ... | রায়পুর ... | মধ্য-প্রদেশ। |
| চিরহুয়া ... | সুলতানপুর ... | সংযুক্ত-প্রদেশ। |
| চিৎকা ... | রোহিলখণ্ড ... | ঐ |
| চিত্রা ... | সুলতানপুর ... | ঐ |
| চূনীয়া ... | ...... | তিব্বত। |
| দাবা ... | ...... | পঞ্জাব। |
| দকুনা ... | পাটনা ... | নিম্ন-বঙ্গ। |
| দেবী ... | এলাহাবাদ ... | সংযুক্ত-প্রদেশ। |
| দেবী-কি-কুরিয়া ... | উনাও ... | ঐ |
| দেভী ... | কোলাবা ... | বোম্বাই। |
| ধেস ... | রাজসাহী ... | নিম্ন-বঙ্গ। |

## গোবসন্তের স্থানীয় বিভিন্ন নাম।

| নাম | জেলা। | প্রদেশ। |
| --- | --- | --- |
| দোদ্দারোগ ... | ...... | মান্দ্রাজ। |
| দক্ষিণা ... | ...... | নিম্ন-বঙ্গ |
| ক্লোকো .... | ...... | ভুটান। |
| ফোসরা ... | ....... | নিম্ন-বঙ্গ। |
| গর্কৌনা ... | লক্ষ্ণৌ ... | সংযুক্ত-প্রদেশ। |
| গোবসন্ত ... | ছোটনাগপুর ... | নিম্ন-বঙ্গ। |
| গুগলানী ... | ...... | ঐ |
| গুটী ... | ...... | ঐ |
| গোথান শীতলা ... | কানপুর ... | সংযুক্ত-প্রদেশ। |
| হাবলি ... | নাসিক ... | বোম্বাই। |
| হেড়িবেড়ি ... | ধারবার ... | ঐ |
| হিরেইব্যানি ... | ঐ ... | ঐ |
| হাজা ... | ছোটনাগপুর ... | বঙ্গ। |
| হাওলিয়া ... | নাসিক ... | বোম্বাই। |
| ইসালি ... | প্রতাপগড় ... | অযোধ্যা। |
| জহানি ... | আসাম ... | বঙ্গ। |
| জোরান ... | চট্টগ্রাম ... | ঐ |

## গোবসন্তের স্থানীয় বিভিন্ন নাম।

| নাম। | জেলা। | প্রদেশ। |
|---|---|---|
| জগদম্বা ... | সাওতাল-পরগণা ... | বঙ্গ। |
| কুদিনাও .. | ...... | মান্দ্রাজ। |
| লাহোসা ... | সম্বলপুর ... | মধ্য-প্রদেশ। |
| মহামাই ... | মীরাট ... | সংযুক্ত-প্রদেশ। |
| মাথ-ক-নিকসর ... | পাটনা ... | বঙ্গ। |
| মা ... | হিসার ... | পঞ্জাব। |
| মহামাঈ ... | সম্বলপুর ... | মধ্য-প্রদেশ। |
| মৈন্ধ ... | মীরাট ... | সংযুক্ত-প্রদেশ। |
| মাই ... | ঐ ... | বোম্বাই। |
| মানিব্যানি ... | বেলগাঁও ... | ঐ |
| মান ... | কুমায়ুন ... | সংযুক্ত-প্রদেশ। |
| মন্নুয়ান ... | অমৃতসর ... | পঞ্জাব। |
| মরাই ... | ...... | মধ্য-প্রদেশ। |
| মাতা ... | ...... | নিম্ন-বঙ্গ। |
| মোঘ ... | ...... | পঞ্জাব। |
| মোথ ... | লুধিয়ানা ... | ঐ |
| মহারোগ ... | কানাড়া ... | বোম্বাই। |

## গোবসন্তের স্থানীয় বিভিন্ন নাম।

| নাম। | জেলা। | প্রদেশ। |
|---|---|---|
| মুখ পসুঙ্গ ... | ...... | বোম্বাই। |
| মাতা রোগ ... | ...... | ঐ |
| মৈয়াঙ্ক ... | আসাম ... | বঙ্গ। |
| মুর এবং মুরাই ... | ঐ ... | ঐ |
| মুষল্যা ... | কোলাবা ... | বোম্বাই। |
| মোর ... | আসাম ... | বঙ্গ। |
| মোয়া ... | ঐ ... | ঐ |
| মোয়ার ... | ঐ ... | ঐ |
| মোয়াঃ ... | হিসার ... | পঞ্জাব। |
| মুঃ-পোসেগা ... | ...... | বঙ্গ। |
| মুড়ী ... | গুজরণবলা ... | পঞ্জাব। |
| নারী ... | ...... | নিম্ন-বঙ্গ। |
| নেবিনব্যানি ... | বেলগাঁও ... | বোম্বাই। |
| নেওয়াবী ... | অম্বালা ... | পঞ্জাব। |
| নরুদপোয়া ... | রত্নঘেরাই ... | বোম্বাই। |
| পাঞ্জাসোতা ... | ছোটনাগপুর ... | বঙ্গ। |
| পৈত চুলনা ... | ...... | সংযুক্ত-প্রদেশ। |
| পতকুনা ... | ...... | মধ্য-প্রদেশ। |

## গোবসন্তের স্থানীয় বিভিন্ন নাম।

| নাম। | জেলা। | প্রদেশ। |
| --- | --- | --- |
| পেডামুসারোগাম্ ... | ...... | মান্দ্রাজ। |
| পির ... | লাহোর ... | পঞ্জাব। |
| পোরিয়ানভু ... | ...... | মান্দ্রাজ। |
| পেরানগা ... | আসাম ... | বঙ্গ। |
| পিয়া ... | রুটনগেরি ... | বোম্বাই। |
| ফোর্য্যা ... | ...... | ঐ |
| পোকনা ... | ফিজাবাদ ... | সংযুক্ত-প্রদেশ। |
| পকনাল-কি বেমারি ... | পাহারপুর ... | ঐ |
| পকট্রা ... | সুল্‌তানপুর ... | ঐ |
| পস্থনগা ... | পাটনা ... | বঙ্গ। |
| পাটকী ... | সাতারা ... | বোম্বাই। |
| পশ্চিমা ... | ...... | নিম্ন-বঙ্গ। |
| পিটচিনাউ ... | ...... | মান্দ্রাজ। |
| রেজ্ ... | খিরি ... | সংযুক্ত-প্রদেশ। |
| রুমডো ... | সুর‍্যাট ... | বোম্বাই। |
| সরাকু ... | ...... | মান্দ্রাজ। |
| সিলি ... | সুরাট ... | বোম্বাই। |

## গোবসন্তের স্থানীয় বিভিন্ন নাম।

| নাম। | জেলা। | প্রদেশ। |
| --- | --- | --- |
| সিওর ... | সিকারপুর ... | সিন্ধ। |
| সির ... | মিরাট ... | সংযুক্ত-প্রদেশ। |
| সিলা ... | কুচবিহার, পাটনা ... | বঙ্গ। |
| সিরপান ... | নাসিক ... | বোম্বাই। |
| সিমলা ... | ...... | নিম্ন-বঙ্গ। |
| সিরাক ... | হিসার ... | পঞ্জাব। |
| শীতলা ... | ফিরোজপুর ... | বঙ্গ। |
| সিক্রু ... | সিকারপুর ... | সিন্ধু। |
| সিয়াল ... | মুলটান ... | পঞ্জাব। |
| টাক্রুরুনি ... | উড়িষ্যা ... | বঙ্গ। |
| তুকাম ... | ...... | মান্দ্রাজ। |
| উঞ্চলিয়া ... | সুরাট ... | বোম্বাই। |
| উম্ময় ... | ...... | মান্দ্রাজ। |
| ভাবা ... | মুলতান ... | পঞ্জাব। |
| ভ ... | লাহোর ... | ঐ |
| ভেয়ার ... | ঐ ... | ঐ |
| ভাম্মুরি ... | ...... | মান্দ্রাজ। |

## গোবসন্তের স্থানীয় বিভিন্ন নাম।

| নাম। | জেলা। | প্রদেশ। |
|---|---|---|
| ভিডান ... | মিরাট ... | সংযুক্ত-প্রদেশ। |
| ভেঁকাই ... | ...... | মান্দ্রাজ। |
| ওয়া ... | ...... | সংযুক্ত-প্রদেশ। |
| ওয়ারিকারেগ ... | সোলাপুর ... | বোম্বাই। |
| ইয়োর ... | ...... | সিকিম এবং নেপাল। |
| ঝামুট ... | রাওয়ালপিণ্ডি ... | পঞ্জাব। |

## স্থানভেদে এঁসো রোগের বিভিন্ন নাম।

| নাম। | জেলা। | প্রদেশ। |
|---|---|---|
| এঁসো ... | ঢাকা ... | নিম্ন-বঙ্গ। |
| বাদলা ... | ঐ ... | ঐ |
| বাঘের ... | কুচবিহার ... | বঙ্গ। |
| বৈকরা ... | ...... | মধ্য-প্রদেশ। |
| বাতান ... | ...... | নিম্ন-বঙ্গ। |
| বাইজ্বর ... | উটাকামণ্ড ... | মান্দ্রাজ। |
| ভোরা ... | ...... | মধ্য-প্রদেশ। |

## স্থানভেদে এ সো রোগের বিভিন্ন নাম

| নাম। | জেলা। | প্রদেশ। |
|---|---|---|
| বিক্রা ... | কুমায়ুন ... | সংযুক্ত-প্রদেশ। |
| বাদলখুর ... | ...... | নিম্ন-বঙ্গ। |
| বুকা ... | হিসার ... | পঞ্জাব। |
| চামালসিয়া ... | কিষণগঞ্জ ... | নিম্ন-বঙ্গ। |
| চাপচাপিয়া ... | ভাগলপুর ... | বঙ্গদেশ। |
| চাউমুসিয়া ... | ঐ ... | ঐ |
| চোবা ... | ...... | ঐ |
| চুপচুপিয়া ... | কুচবিহার ... | ঐ |
| চুপকা ... | রোহিলখণ্ড ... | সংযুক্ত-প্রদেশ। |
| চুপকাঃ ... | আসাম ... | বঙ্গদেশ। |
| ডুকা ... | কুমায়ুন ... | ঐ |
| ঘুরখুর ... | অযোধ্যা ... | সংযুক্ত-প্রদেশ। |
| গোরফুটা ... | নরসিংহপুর ... | মধ্য-প্রদেশ। |
| কালজর ... | উটাকামণ্ড ... | মান্দ্রাজ। |
| কাং ... | গোরক্ষপুর ... | সংযুক্ত-প্রদেশ। |
| খাং ... | ...... | ঐ |
| খুর ... | ...... | নিম্ন-বঙ্গ। |

স্থানভেদে এঁসো রোগের বিভিন্ন নাম।

| নাম। | জেলা। | প্রদেশ। |
|---|---|---|
| খুরা ... | ...... | নিম্ন-বঙ্গ। |
| খুরলা ... | ...... | ঐ |
| খুরা নিয়া ... | ...... | ঐ |
| খুরাটাই ... | কুচবিহার ... | বঙ্গদেশ। |
| খুরেন্ট ... | ঐ ... | ঐ |
| খুরিকুট্টা ... | আসাম ... | ঐ |
| খুরপাক্কা ... | ঐ ... | ঐ |
| খুরপাকা ... | এটোয়া ... | সংযুক্ত-প্রদেশ। |
| খুরাগ মুরাগ ... | ...... | পঞ্জাব। |
| খুরটা ... | ...... | সংযুক্ত-প্রদেশ। |
| খুরবা ... | আমেদনগর ... | বোম্বাই। |
| কুরখুট ... | কোলাবা ... | ঐ |
| খুরা পিরা ... | ...... | নিম্ন-বঙ্গ। |
| খুরি ... | দিনাজপুর ... | ঐ |
| খুচা ... | ...... | সিকিম। |
| খুরকাটা ... | হামিরপুর ... | সংযুক্ত-প্রদেশ। |
| খুরচুন ... | সুরাট ... | বোম্বাই। |

## স্থানভেদে এসো রোগের বিভিন্ন নাম।

| নাম। | জেলা। | প্রদেশ। |
| --- | --- | --- |
| খুরমুণ্ড মোবাসো ... | সুরাট ... | বোম্বাই। |
| খুরওয়াসা ... | পঞ্চমহাল ... | ঐ |
| খুচেটা ... | কুমায়ুন ... | নিম্ন-বঙ্গ। |
| কাঙ্গালা ... | ভাগলপুর ... | সং বঙ্গ। |
| কুমকুর ... | ...... | সংযুক্ত-প্রদেশ। |
| কাঙ্কোয়া ... | ...... | ঐ |
| কুটচা ... | ...... | নিম্ন-বঙ্গ। |
| লাগারোগা ... | সুরাট | বোম্বাই। |
| লাগ ... | কোলাবা | ঐ |
| লাল ... | সোলাপুর ... | ঐ |
| লারো ... | ...... | পঞ্জাব। |
| মহারা .. | ...... | বোম্বাই। |
| মুখুর ... | ...... | পঞ্জাব। |
| মুংখী .. | আম্বলা ... | ঐ |

## স্থানভেদে এঁসো রোগের বিভিন্ন নাম।

| নাম। | জেলা। | প্রদেশ। |
|---|---|---|
| মুপাং ... | ... ... | মান্দ্রাজ। |
| মোয়সা ... | আমেদাবাদ ... | বোম্বাই। |
| পাকা ... | আগরা ... | সংযুক্ত-প্রদেশ। |
| পয়রা ... | অমৃতসর ... | পঞ্জাব। |
| পাঠুয়া ... | উড়িষ্যা ... | বঙ্গ-প্রদেশ। |
| রোর ... | মিরাট ... | পঞ্জাব। |
| সিড় ... | ঐ ... | ঐ |
| সুবাকার ... | আসাম ... | বঙ্গ। |
| সুবাকার বিনিওর ... | ঐ ... | ঐ |
| সামারু ... | সিওয়ান, সিন্ধু ... | বোম্বাই। |
| টাবাকা ... | ... ... | উত্তর পশ্চিম সীমান্ত প্রদেশ। |
| খেগা ... | ...... | মধ্য প্রদেশ। |
| উকরাও ... | মিরাট ... | সংযুক্ত-প্রদেশ। |

ভারতবর্ষের স্থানভেদে গলাফুলা রোগের ভিন্ন ভিন্ন নাম।

| নাম। | জেলা। | প্রদেশ। |
|---|---|---|
| অন্ত্রো ... | পঞ্চমহাল ... | বোম্বাই। |
| এরা উচালু ... | ...... | মান্দ্রাজ। |
| গলাফুলা ... | ত্রিপুরা .. | বঙ্গ। |
| গলঘটু ... | ...... | সংযুক্ত-প্রদেশ ও পঞ্জাব। |
| গথোরবান ... | উনাও . | সংযুক্ত-প্রদেশ। |
| ঘারারথা ... | আগরা .. | ঐ |
| গোত্তবা | .... | পঞ্জাব। |
| ঝাঝারা | .... | উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশ. |
| রুওমত্তিরাম ... | ..... | মান্দ্রাজ। |

স্থানভেদে ডড্‌কা রোগের বিভিন্ন নাম।

| নাম। | জেলা। | প্রদেশ। |
|---|---|---|
| অদ্দেপান ... | ...... | মান্দ্রাজ। |
| অভ্র ... | পঞ্চমহাল ... | বোম্বাই। |
| দাগরা | | বঙ্গ। |

## স্থানভেদে তড়্কা রোগের বিভিন্ন নাম।

| নাম। | জেলা। | প্রদেশ। |
|---|---|---|
| দরকা | ...... | বঙ্গ। |
| গলাভাঙ্গা | ..... | ঐ |
| গলাকন্টকি | বাঁকুরা | ঐ |
| গারি | ...... | পঞ্জাব। |
| গিরগিটিসা | ...... | বঙ্গ। |
| গুলদিয়া | হিসার | পঞ্জাব। |
| হুবাব | ঐ | ঐ |
| জগতিসার | ... | বঙ্গ। |
| খুরদোয়া | ..... | সংযুক্ত-প্রদেশ। |
| ওড্র | সুরাট্ | বোম্বাই। |
| পশ্চিমা | ..... | বঙ্গ। |
| পিচৌনভূ | ...... | মান্দ্রাজ। |
| সমলা | ..... | মধ্য-প্রদেশ। |
| সুট | ... | ...... |
| থম্না | ...... | মান্দ্রাজ। |
| ওয়াবায়ি বেথার | ...... | বেলুচিস্থান, পঞ্জাব। |
| গিলটি | ...... | বঙ্গ। |
| ঘনটি | ..... | ঐ |

## স্থানভেদে বাদলা রোগের বিভিন্ন নাম।

| নাম। | জেলা। | প্রদেশ। |
|---|---|---|
| অড্রো ... | পঞ্চমহাল ... | বোম্বাই। |
| বাদলা ... | ...... | বঙ্গ। |
| বাদলাম ... | ...... | ঐ |
| বাঘি ... | ..... | সংযুক্ত-প্রদেশ। |
| চুপারিনভো ... | ইয়ারকন্দ | মান্দ্রাজ। |
| গারভুয়া ... | উনাও ... | ঐ |
| গারঢুয়া ... | ঐ ... | ঐ |
| গুরখা | রায়বেরিলী ... | ঐ |
| গ্যেলি ... | ...... | পঞ্জাব, বেলুচিস্থান। |
| গুটিয়া ... | লক্ষ্ণৌ ... | সংযুক্ত-প্রদেশ। |
| যাহারবাট ... | ...... | বঙ্গ। |
| যাং ... | ...... | ঐ |
| যুরি ... | ...... | ঐ |
| মোরুলাভিয়েডি ... | ...... | মান্দ্রাজ। |
| ওড্রো ... | সুরাট ... | বোম্বাই। |
| বাদাইনই ... | ...... | মান্দ্রাজ। |
| পালিয়া ... | আগরা ... | সংযুক্ত-প্রদেশ। |

স্থানভেদে বাদলা রোগের বিভিন্ন নাম

| নাম। | জেলা। | প্রদেশ। |
| --- | --- | --- |
| পাভিপেরি ... | ...... | বঙ্গ। |
| পাকপোকাই ... | ...... | ঐ |
| সামলা ... | ...... | মধ্য-প্রদেশ |

# দ্বিতীয় অধ্যায়।

## গোবসন্ত বা গুটি

নাম—বসন্ত (বাঙ্গালা) গুটি চিচক (উত্তর-পশ্চিম প্রদেশ) মালুয়ান, শিতলা (পঞ্জাব) মাতা, পিচিনাত (বোম্বাই) পেয়া (মান্দ্রাজ) ইত্যাদি।

ভারতবর্ষে এই রোগ যে নামে অভিহিত হইয়া থাকে তাহা ঠিক নহে। প্রথম অধ্যায় দ্রষ্টব্য।

প্রকৃতি—গোবসন্ত টাইফয়েড জাতীয় এক প্রকার সংক্রামক রোগ। যত প্রকার সংক্রামক রোগের বিষয় জানা আছে তন্মধ্যে ইহাই প্রধান। রক্ত এবং শরীরের অন্যান্য পদার্থে স্থায়ী এক প্রকার বিশেষ বিষ হইতে ইহার উৎপত্তি হয়। এই রোগে চতুর্থ পাকস্থলীতে এবং অন্ত্রে, বিশেষ ভাবে ক্ষত দেখিতে পাওয়া যায়।

এই রোগের সংক্রামক বীজ শরীরে প্রবেশ করিবার পর এবং লক্ষণ সকল বাহিরে প্রকাশ হইবার পূর্ব্বে যে সময় অতিবাহিত হয় তাহা তিন হইতে সাত দিন পর্য্যন্ত।

লক্ষণ—এই রোগের প্রথম লক্ষণ শরীরের উত্তাপ বৃদ্ধি; এই উত্তাপ তাপমান যন্ত্রদ্বারা পরীক্ষা করা যাইতে পারে। সাধারণ লোকে যে সকল লক্ষণ দেখিতে পাইবে তাহা রোগের ভিন্ন ভিন্ন অবস্থা অনুসারে তিনটী ভাগে বিভাগ করা যাইতে পারে, যথা—১ম অবস্থা—প্রথম অবস্থায় শরীরের জড়তা জন্মে ও কম্প হয়; গাত্রের লোম সকল খাড়া হইয়া উঠে; মুখ গরম হয়; মুখের ভিতরকার অংশ রক্তাধিক্য বশতঃ লাল বর্ণ হয়; অল্পক্ষণ স্থায়ী শুষ্ক কাশী হইয়া থাকে; কর্ণদ্বয় ঝুলিয়া পড়ে; কোষ্ঠ প্রায় বদ্ধ থাকে এবং মলে আম বা শ্লেষ্মা লাগিয়া থাকে; ক্ষুধা কিয়ৎ পরিমাণে কম হয়; পিপাসা প্রায়ই অধিক হয়; সমস্ত শরীরে বিশেষতঃ পৃষ্ঠের স্কন্ধের ও পশ্চাৎ ভাগের মাংস পেশী সকল মধ্যে মধ্যে কাঁপিয়া বা চমকিয়া উঠে; পিঠের শিরদাঁড়া বাঁকিয়া যায় এবং চারিপদ একত্র থাকে; রোমন্থন কার্য্য (জাবর কাটা) ধীরে ধীরে এবং থাকিয়া থাকিয়া সম্পন্ন হয়; দাঁত কিড় মিড় করে; হাই উঠে; পিঠের শিরদাঁড়া টিপিলে বেদনা অনুভব করে এবং নাড়ীর গতি দ্রুত হইয়া থাকে।

২য় অবস্থা—এই অবস্থায় মুখ, কাণ, শিং, পা এবং শরীরের অন্যান্য স্থানের উত্তাপ কম বেশী হয় অর্থাৎ কখনও বা শীতল হয় কখনও বা গরম হয়, শ্বাস প্রশ্বাস অত্যন্ত ঘন ঘন হইয়া থাকে, অগ্নিমান্দ্য হয়, জাবর কাটা একেবারে বন্ধ হয়, চক্ষু হইতে অল্প অল্প ক্লেদ বাহির হইতে থাকে, পিঠের শিরদাঁড়া টিপিলে বেদনা পূর্ব্বাপেক্ষা অধিক বোধ করে; পশ্চাৎ দিকে মাথা ফিরাইয়া শুইয়া থাকে, জ্বর বৃদ্ধি হয়, পিপাসা অধিক—গিলিতে কষ্ট হয়; মাংসপেশী সকলের কম্প বেশ স্পষ্ট দেখিতে পাওয়া যায়, নাড়ী অত্যন্ত দ্রুতগামী হয়, কিন্তু সমান ভাবে চলে না; নড়িতে কষ্ট বোধ হয়, দাঁতের মাড়ি এবং মুখের অভ্যন্তর ভাগও অত্যন্ত লাল হয়; জিহ্বা অপরিষ্কৃত এবং তুলা দ্বারা আবৃতবৎ দেখায়, কোষ্ঠ অত্যন্ত বদ্ধ থাকে, মল আম ও রক্তযুক্ত হয়; মলদ্বার ও যোনির অভ্যন্তরস্থ চর্ম্ম অত্যন্ত রক্তবর্ণ ও শুষ্ক থাকে; মলত্যাগের সময় বেগ দেয় বা কোঁৎ পাড়ে এবং কখনও কখনও মলদ্বার ও যোনি বাহির হইয়া পড়ে।

৩য় অবস্থা—এই অবস্থা উপস্থিত হইলে চোক নাক ও মুখ দিয়া অধিক পরিমাণে অত্যন্ত চট্‌চটে ক্লেদ নির্গত হয়, মুখে অত্যন্ত দুর্গন্ধ হয় ; দাঁতের মাড়িতে ও মুখের কোণে এবং মুখের অভ্যন্তরে, ঊর্দ্ধ ভাগে, নিম্নভাগে, ও জিহ্বায় এবং কখনও কখনও নাকের ভিতর ও চক্ষুর পাতার নীচে ক্ষত হইয়া থাকে, ঐ ক্ষত অল্প বা অধিক পরিমাণে হল্‌দে রঙের আবরণে আবৃত থাকে। সম্মুখের ছেদনকারী দাঁতগুলি আল্‌গা হইয়া যায় ; এই সময় হইতে মলত্যাগ আরম্ভ হইয়া থাকে। মল প্রথমতঃ রক্ত ও আমযুক্ত ছোট ছোট কঠিন গুট্‌লে; পরে জলবৎ মল এবং তৎপরে আমরক্ত ও পচা ক্ষুদ্র ক্ষুদ্র অংশযুক্ত কেবল মাত্র তরল মল নির্গত হয় এবং তাহাতে অত্যন্ত দুর্গন্ধ থাকে। কখন কখন চর্ম্মের নিম্নে বায়ু সঞ্চিত হইয়া ফুলিয়া উঠে। রোগী অত্যন্ত নিস্তেজ হয়, সর্ব্বদাই পিপাসা বোধ করে, কিন্তু গিলিবার কষ্ট পূর্ব্বাপেক্ষা অধিক বাড়িয়া থাকে, এবং পরে কাশী হয়, ও চর্ম্ম, শিং, মুখ, কাণ, পা ক্রমশঃ শীতল হইয়া যায়। গাভী গর্ভবতী থাকিলে সচরাচর গর্ভস্রাব হইয়া থাকে। এই অবস্থায় রোগী শুইয়া থাকে তাহার উঠিবার সামর্থ্য থাকে না এবং গোঁয়াইতে থাকে ; অতি কষ্টে শ্বাস প্রশ্বাস ফেলে, এবং ঘোঁৎ ঘোঁৎ করিয়া শব্দ করে। অজ্ঞাতসারে তরল রক্ত দাস্ত হইতে থাকে, নাড়ী পাওয়া যায় না এবং সচরাচর দুই হইতে ছয় দিনের মধ্যে মৃত্যু ঘটিয়া থাকে। কখনও কখনও গলার নিম্নভাগে, পালানে, কুঁচ্‌কীতে, ঘাড়ে এবং পাঁজরায় চর্ম্মের উপর বসন্তের গুটি দৃষ্ট হয় ; কিন্তু এই গুটি হওয়া লক্ষণটী যে সর্ব্বদাই দেখিতে পাওয়া যায় এমন নহে।

গ্রীষ্মকালে যে সকল পশুর বসন্ত হয়, তাহাদের শরীরেই সচরাচর এই গুটি লক্ষিত হইয়া থাকে। বসন্তের এই সকল গুটি বাহির হওয়া সুলক্ষণ বলিয়া বিবেচনা করা হয় ; কারণ প্রচুর পরিমাণে গুটি বাহির হইলে প্রায়ই রক্তামাশয়ের লক্ষণ সকল দেখা যায় না, এবং রোগও প্রায়ই উপশমিত হইয়া থাকে। যখন চর্ম্মে কোন গুটি বাহির হয় না এবং

ভয়ানক রক্তামাশয়ের লক্ষণ সকল দেখিতে পাওয়া যায়, তখন প্রায়ই মৃত্যু ঘটিয়া থাকে। কোন কোন দেশে এই রোগকে যে এক প্রকার বসন্ত বলিয়া নির্দ্দেশ করা হইয়া থাকে, তাহা বড় অসঙ্গত নহে। যখন চর্ম্মের উপর গুটি স্পষ্ট লক্ষিত হয় তখন তাহারা ইহাকে "মাতা" বলিয়া থাকে, এবং যখন পাকস্থলী ও অন্ত্র সকল আক্রান্ত হইয়া রক্ত ও আম নির্গত হয় তখন ইহাকে "অন্দর-কা-মাতা" বা ভিতরের পীড়া বলিয়া থাকে। কোন কোন স্থলে বিশেষতঃ যখন রোগ অত্যন্ত শীঘ্র শীঘ্র বৃদ্ধি পাইতে থাকে, বিকারের লক্ষণ সকল দেখা যায় ও ঐ পশু অত্যন্ত উত্তেজিত হইয়া এদিক ওদিক ছুটাছুটী করিতে থাকে, অবশেষে অসাড় ভাবে পড়িয়া থাকে, পরে মরিয়া যায়।

এই রোগের বিশেষ লক্ষণগুলি এই—চক্ষু, নাসিকা এবং মুখ হইতে এক প্রকার পিচ্ছিল ক্লেদ নির্গত হয়, দাঁতের মাড়ির ও মুখের ভিতরের অন্যান্য অংশের ছাল উঠিয়া যায় ও ঘা হয় এবং রক্তামাশয়ের ন্যায় মল নির্গত হয়। ইহা ব্যতীত কখন কখনও চর্ম্মে বসন্তের গুটি বাহির হইতে দেখা গিয়া থাকে। তথাপি স্মরণ রাখিতে হইবে যে এই সকল লক্ষণ যে সকল সময়েই দেখা যায় এমন নহে, তবে এই সকল লক্ষণের মধ্যে কতকগুলি সর্ব্বদা দৃষ্ট হয়।

রোগের স্থিতিকাল—এই রোগের স্থিতি কাল ২৪ ঘণ্টা হইতে ১২ বা ১৬ দিন পর্য্যন্ত হইতে পারে, কিন্তু সচরাচর ৩ দিন হইতে ৯ দিন পর্য্যন্ত হইয়া থাকে।

চিকিৎসা—প্রথমেই বলা যাইতে পারে যে এই রোগের চিকিৎসায় ঔষধাদি অতি অল্পমাত্রই ফলদায়ক হয়। ভারতবর্ষে যে কখনও কখনও চিকিৎসা কার্য্যকারী হইতে দেখা যায়, ইহার কারণ এই যে এই রোগ আমাদের দেশজাত এবং এখানে ইহা প্রায়ই সামান্য আকারে দেখা দেয়। গ্রেটব্রিটেন ও ইউরোপের অধিকাংশ দেশে এই রোগের চিকিৎসা প্রায়ই ফলপ্রদ হয় না। তাহার কারণ এ রোগ সে সকল দেশজাত নহে

এবং ইহা তথায় সর্ব্বদা অত্যন্ত সাংঘাতিক আকারে আবির্ভূত হইয়া থাকে। সে সকল দেশে এই রোগ দেখা যাইলে ইহা দমন করিতে এবং ইহার বিস্তার নিবারণ করিতে তৎক্ষণাৎ অত্যন্ত কঠোর প্রণালী অবলম্বন করা হয়। ভারতবর্ষে এই রোগ সর্ব্বদা বর্ত্তমান থাকায় বিশেষ কঠোর প্রণালী অবলম্বন করার সুবিধা হয় না। কিন্তু ইহার বিস্তার নিবারণ করিতে হইলে সংক্রামক-রোগ-নিবারণ বিষয়ক অধ্যায়োক্ত নিয়মাবলী বিশেষ রূপে পালন করিতে হইবে। যে সকল পীড়া নিবারক টিকা দিবার উপায় উদ্ভাবিত হইয়াছে গোবসন্ত টিকা তাহাদের মধ্যে অন্যতম। এই টিকা দেওয়া অতিশয় ফলপ্রদ এবং ইহার জন্য রাজদ্বারে সর্ব্বদা আবেদন করা উচিত, যে হেতু পশুগণকে একবার এই টিকা দিলে, তাহাদিগকে বসন্ত রোগের পুনরাক্রমণ হইতে রক্ষা করা যায়; এবং ঐ রোগাক্রান্ত পশুগণের সহিত অন্য পশু একত্র মিশিলে তাহাদের আর কোন ক্ষতি হয় না।

গোবসন্তের টিকা দিবার প্রথা নানা প্রকার। কিন্তু ভারতবর্ষে সচরাচর যে প্রথা অবলম্বন করা হয়, তাহাতে পশুদিগের কোন অসুবিধা ভোগ করিতে হয় না, এবং টিকা দিবার স্থানে সামান্য একটু ফোলা ব্যতীত জ্বর কিম্বা অন্য কোন লক্ষণ প্রকাশ পায় না। এই সময়ে পশু-দিগকে কার্য্য হইতে বিরত রাখিবার আবশ্যক নাই এবং গর্ভবতী গাভীকেও টিকা দিলে তাহার গর্ভস্রাবের কোন সম্ভাবনা নাই। টিকা দেওয়া হইলেও রোগের আক্রমণ হইতে মুক্ত থাকার সম্ভাবনা অধিক কাল স্থায়ী হয় না, কিন্তু ইহা আশু ফলপ্রদ। বিষ দোষ নাশক ঔষধদ্বারা এই রোগের বিষাক্ত বীজ বিনষ্ট করিবার আনুষঙ্গিক উপায়গুলি অবলম্বন করিলে ইহার আক্র-মণ হইতে অনেক দিন পশুগুলিকে মুক্ত রাখা যায়। পীড়িত পশু অন্যান্য যে সকল পশুর সংস্পর্শে আসে তাহাদিগকেও টিকা দেওয়া কর্ত্তব্য, নতুবা যে সকল পশুর টিকা দেওয়া হয় নাই তাহারা একে একে আক্রান্ত হইলে এই রোগ সমান ভাবে চলিতে থাকে এবং এই রোগনিবারক টিকাও তত ফলপ্রদ হয় না।

টিকা দেওয়া পশুকে পীড়িত পশুর সহিত যথেচ্ছ মিশিতে দেওয়া যাইতে পারে। ইহাতে লোকের এই এক সুবিধা হয় যে, যে সকল পশুর টিকা দেওয়া হয় নাই সেগুলিকে আর পৃথক্ করিয়া রাখিতে হয় না। যে সকল পশুর টিকা দেওয়া হয় নাই তাহাদেরও কতকগুলির মধ্যে ঐ রোগের লক্ষণ প্রকাশ হওয়া সম্ভব। কিন্তু টিকা দিবার ফলে এই লক্ষণগুলি বিশেষ গুরুতর হইতে পারে না, আর যে পশুতে এই পীড়ার লক্ষণ সকল প্রকাশ পাইবে, সেটীর চিরকালের জন্য এই রোগ হইতে মুক্ত থাকার খুব সম্ভাবনা। পশুদিগকে এই রোগ হইতে স্থায়ী ভাবে মুক্ত রাখার জন্য আর এক প্রকার টিকা দিবার প্রথা আছে। ইহাতে তাহাদের এই রোগের সামান্য আক্রমণ সহ্য করিতে হয়, এবং অতি অল্প দিন মাত্র রোগে ভুগিতে হয়, কিন্তু অতিশয় সাবধানে ও পুঙ্খানুপুঙ্খরূপে ইহার নির্ণয় করিতে হয়, নতুবা সাংঘাতিক ফল ঘটিতে পারে।

এই রোগাক্রান্ত পশুদিগের চিকিৎসা করিতে হইলে ভালরূপ লালন পালন ও উপযুক্ত পথ্য দ্বারা যাহাতে পীড়িত পশুর বল রক্ষা হয় সে বিষয়ে বিশেষ দৃষ্টি রাখিতে হইবে। সচরাচর প্রথম অবস্থায় যে কোষ্ঠ বদ্ধ হইয়া থাকে তাহা দূর করিবার জন্য লবণাক্ত মৃদু বিরেচক অল্প মাত্রায় খাওয়াইতে হইবে। "লবণ" বা এপ্‌সম সল্ট দেড় আউন্স হইতে তিন আউন্স পর্য্যন্ত দিবসে একবার বা দুইবার খাওয়াইবে। যে পর্য্যন্ত না দাস্ত হয় ততক্ষণ ইহা ঐরূপ ভাবে ব্যবহার করিবে। কদাপি প্রবল বিরেচক ঔষধ প্রয়োগ করিবে না; কারণ ইহাতে অনিষ্ট ঘটিতে পারে। কোন কোন স্থলে প্রত্যহ এক হইতে দুই ড্রাম পরিমাণে কুইনাইন ব্যবহার করিলে উপকার হইতে পারে।

রোগের দ্বিতীয় অবস্থায় যখন ২৪ ঘণ্টার অধিক কাল পেটের পীড়া হইয়াছে, দেখা যায়, তখন পরিশিষ্টের ১৩ নং লিখিত ব্যবস্থামত ধারক ঔষধ, প্রতিবার এক ঘণ্টা অন্তর, মলত্যাগ বন্ধ না হওয়া পর্য্যন্ত প্রয়োগ করিবে।

যথেষ্ট পরিমাণ কাপড়াদির দ্বারা আবরিত করিয়া পশুর শরীর গরম রাখিতে হইবে।

পথ্য—চাউল উত্তমরূপে সিদ্ধ করিয়া ঘন ভাতের মাড় প্রস্তুত করিবে, পশুকে ঐ মাড় খাইতে দিবে। রোগের প্রথম অবস্থায় যে পর্য্যন্ত কোষ্ঠবদ্ধ থাকে সে পর্য্যন্ত জল খাইতে দিবে, কিন্তু যখন মল নিঃসরণ হইতে থাকে তখন অল্প মাত্রায় মধ্যে মধ্যে জল খাইতে দিতে পারা যায়। এই অবস্থার ভাতের মাড় খাইতে দেওয়াই যুক্তি সঙ্গত এবং যতদূর সম্ভব জল খাইতে না দিয়া ইহার দ্বারাই পীড়িত পশুর তৃষ্ণা দূর করা বিধেয়।

দাস্ত বন্ধ হইলে ঔষধ খাওয়ান বন্ধ করিতে হইবে। পশুটীর যত্ন পূর্ব্বক সেবা শুশ্রূষা করা আবশ্যক এবং উহাকে ভাতের মাড় ও অল্প অল্প সবুজ তাজা ঘাস, লুসার্ণ বা অন্য প্রকার কচি কচি সবুজ গাছগাছড়া ইত্যাদি খাদ্য দ্রব্য খাইতে দিবে। ভাতের মাড়েব সহিত অল্প পরিমাণে লবণ দেওয়া যাইতে পারে, কিম্বা ইচ্ছা করিলেই চাটিতে পারে এরূপ স্থলে ঐ পশুটীর নিকট খানিক লবণ রাখিয়া দিবে। বসন্ত রোগ হইতে আরোগ্য লাভ করিতেছে এরূপ গবাদিকে কোনও প্রকার কঠিন শুষ্ক বা আঁশযুক্ত খাদ্য খাইতে দিবে না, কারণ ঐরূপ খাদ্য সে সময়ে উপযুক্ত রূপ জীর্ণ হয় না, এবং ইহাতে অজীর্ণ বা পাকস্থলী ও অন্ত্রের অন্যান্য গোলযোগ হইতে পারে, অথবা পুনরায় বসন্ত রোগ হইতে পারে।

মেষ ও ছাগলের বসন্ত হইতে পারে কিন্তু সংক্রামক রোগের বীজের সংস্পর্শে আসিলে গরু বাছুরের এই রোগ শীঘ্র আক্রান্ত হইবার যত অধিক সম্ভাবনা, মেষ ও ছাগলের তত অধিক সম্ভাবনা নাই। তথাপি স্মরণ রাখিতে হইবে যে মেষ ও ছাগলেরা যদিও এই রোগে আক্রান্ত না হইতে পারে, তথাপি তাহারা এক গরুর দল হইতে অন্য গরুর দলে এই সংক্রামক রোগের বীজ লইয়া যাইতে পারে।

গরু ও বাছুরের ন্যায় মেষ ও ছাগলাদিকে টিকা দিয়া বসন্ত হইতে রক্ষা করা যায়। উপরোক্ত চিকিৎসা প্রণালী তাহাদিগের জন্যও

প্রযুক্ত হইয়া থাকে। গরুর জন্য যে পরিমাণ ঔষধ ব্যবস্থা করা হইয়াছে' তাহার একষষ্ঠাংশ পরিমাণ উহাদিগকে খাওয়াইবে।

মৃত দেহের লক্ষণ।— এই লক্ষণ সকল রোগের স্থিতিকাল অনুসারে ভিন্ন ভিন্ন ভাবে প্রকাশিত হয়, এবং রোগের প্রাবল্য বা অন্য অবস্থার উপর নির্ভর করে। যে স্থলে রোগ প্রবল ভাব ধারণ করে এবং অতি সত্বর মারাত্মক হইয়া উঠে সে স্থলে মুখের, কণ্ঠের ও গলার নলীর এবং শ্লৈষ্মিক ঝিল্লী নামক আভ্যন্তরিক পটহ বা চর্ম্ম, রক্তাধিক্য বশতঃ লাল বর্ণ ও স্ফীত হইতে দেখা যায়। গরুর চতুর্থ পাকস্থলীর শ্লৈষ্মিক ঝিল্লীতে অতিশয় রক্তাধিক্য হয় এবং ইহা ঘোর লাল বর্ণ ও স্থানে স্থানে কাল বর্ণ দেখায়।

অন্ত্র মধ্যে সর্ব্বত্র রক্তাধিক্য সূচক কৃষ্ণবর্ণ দাগ দৃষ্টিগোচর হয় এবং শ্লৈষ্মিক ঝিল্লীর উপরিভাগ আটাবিশিষ্ট রক্ত বর্ণ রসে আবৃত থাকে। যে স্থলে রোগের গতি তেমন দ্রুত হয় না এবং মুখে ক্ষত দৃষ্ট হয় তথায় মৃত্যাবস্থার লক্ষণগুলি স্পষ্ট প্রকাশ পায়। বস্তুতঃ পাকস্থলীর সকল অংশই রোগের চিহ্ন ধারণ করে।

দাঁতের মাড়ি এবং মুখের ও গলার নলীর ভিতরকার সকল অংশই ক্ষত বিক্ষত ও নালীঘা পূর্ণ দেখিতে পাওয়া যায়। গলার নলী ও শ্বাস নলীর ঊর্দ্ধ অংশ প্রায়ই রক্তাধিক্য হেতু লাল বর্ণ দেখায় ও কখন কখন নালী ঘা সংযুক্ত থাকে।

ফুসফুসে রক্তাধিক্য দেখা যায় ও উহারা বায়ু কর্ত্তৃক প্রসারিত হয়।

হৃদযন্ত্রের অভ্যন্তরে কখন কখন রক্তাধিক্য থাকে ও প্রায়ই রক্ত নির্গমচিহ্ন সকল দৃষ্ট হয়। বসন্ত রোগের প্রধান প্রধান ও বিশেষ লক্ষণগুলি গরুর চতুর্থ পাকস্থলীতে ও অন্ত্রে দেখা যায়।

পাইলোরাস্ নামক ছিদ্রে ও তাহার সন্নিকটস্থ ভাঁজ গুলিতে সচরাচর নালী ঘা দৃষ্ট হয়। কখন কখন ঐ স্থানের প্রদাহ হেতু রস নির্গত হইয়া এক প্রকার কৃত্রিম জালবৎ ত্বক্ বা চর্ম্ম জমিয়া থাকে, ইহা ছাড়াইয়া ফেলা যায়। ক্ষুদ্র অন্ত্রের প্রথমাংশ প্রায় চতুর্থ পাকস্থলীর ন্যায়

অবস্থাপন্ন হয়। অন্ত্রের অবশিষ্টাংশে রক্ত সংস্থান চিহ্ন লক্ষিত হয় এবং পেয়ারস্ প্যাচ নামক কতকগুলি গ্ল্যাণ্ড (গ্রন্থি বা কণ্ঠু) আছে উহারাও স্ফীত ও উত্থিত হইয়া থাকে এবং প্রায়ই পূর্ব্বোক্ত রূপ নিঃসৃত পদার্থে আবৃত থাকে। বৃহৎ অন্ত্রেও অল্প বিস্তর রক্ত সংস্থান ও রক্ত নির্গম চিহ্ন সকল দৃষ্ট হয়। রেকৃটাম নামক বৃহৎ অন্ত্রের যে অংশ আছে তাহাতেও রক্ত সংস্থান হওয়ায় উহা উজ্জ্বলতর রক্তবর্ণ দেখায়, এবং সচরাচর ইহাতে রক্ত সংস্থানের রেখা গুলি লম্বালম্বি ভাবে থাকে।

যকৃৎ প্রায় অত্যন্ত ভঙ্গপ্রবণ হয় এবং কখন কখন ইহাতেও রক্তাধিক্য দেখা যায় পিত্তাশয়ের শৈষ্মিক ঝিল্লীতে প্রায় নালী ঘা দেখা যায়, এবং ইহাতে বিন্দু বিন্দু নিঃসৃত পদার্থ জমিয়া থাকে।

# তৃতীয় অধ্যায়

এঁসো রোগ বা পা ও মুখ সংক্রান্ত রোগ।

ভারতবর্ষের ভিন্ন ভিন্ন স্থানে এই রোগ ভিন্ন ভিন্ন নামে অভিহিত হয়। সাধারণ নামগুলি নিম্নে লিখিত হইল।—

বাঙ্গালার দক্ষিণ অংশে এঁসো; উত্তর-পশ্চিম প্রদেশে খুরপাকা; পঞ্জাবে মানখুর; বোম্বাইয়ে খুরুয়া এবং মান্দ্রাজে মুপাঁ। ইহার অন্যান্য নাম প্রথম অধ্যায়ে পাওয়া যাইবে।

প্রকৃতি—ইহা এক প্রকার সংক্রামক জ্বর এবং ইহাতে গরুর মুখে পায়ে এবং পালানে ফুস্কুড়ির গুটি বাহির হয়; কখন বা কেবল মাত্র মুখে একরূপ গুটি হইয়া থাকে; কখন বা পায়ে বাহির হইয়া থাকে। কোন কোন স্থলে প্রথমে পায়ে এবং কোন কোন স্থলে প্রথমে মুখে গুটি বাহির হইয়া থাকে। এই রোগ গরু, ভেড়া, ছাগল, শূকর এবং পক্ষীদিগকেও আক্রমণ করে। এই রোগাক্রান্ত গাভীর দুগ্ধ পান করিয়া কখন কখন মনুষ্যেরাও এই রোগে আক্রান্ত হইয়া থাকে। ইহা ভারতবর্ষের সকল অংশে প্রায়ই অল্প বিস্তর দেখিতে পাওয়া যায়।

পশুগণ জীবিত কালের মধ্যে অনেকবার এই রোগে আক্রান্ত হইতে পারে।

কারণ—ইহা সর্ব্বদা সংক্রামকবীজ হইতে উৎপন্ন হইয়া থাকে। কোন কোন স্থলে এই সংক্রামক বীজ কোথা হইতে আইসে তাহা ঠিক করা কঠিন। সচরাচর পশুরাই ইহা একস্থান হইতে অন্য স্থানে লইয়া গিয়া থাকে কিন্তু বিভিন্ন পশু বা মনুষ্যেরাও ইহার বিস্তারের কারণ হইতে পারে; যে স্থানে রোগের প্রাদুর্ভাব হইয়াছে তথা হইতে খড় কুটা ইত্যাদি পশুদিগের খাদ্য দ্বারাও এই রোগের বীজ আনীত হইতে পারে।

পরীক্ষা দ্বারা স্থির হইয়াছে যে এই রোগের সংক্রামকবীজ শরীর মধ্যে প্রবিষ্ট হইবার পর এবং বাহিরে রোগ লক্ষণ প্রকাশ হইবার পূর্ব্বে ২০ ঘণ্টা হইতে দুই দিন পর্য্যন্ত সময় অতিবাহিত হয়; কিন্তু সচরাচর ৩৬ ঘণ্টার মধ্যে রোগ লক্ষণ সকল প্রকাশ হইয়া থাকে।

রোগ লক্ষণ—প্রথমেই কম্পের লক্ষণ দৃষ্ট হয় তৎপরে জ্বর আসে ও মুখ শিঙ এবং পা গরম হইয়া উঠে, আর ঠোঁটে ঠোঁটে লাগিয়া এক প্রকার শব্দ হয়, এবং মুখ দিয়া লালা নিঃসৃত হইতে থাকে। ইহার পর মুখে ও পায়ে এবং গাভী হইলে পালান ও স্তনের বাঁটে ফুস্কুড়ির ন্যায় গুটি দেখা যায়। এই সকল গুটি দেখিতে সীমের বীচির ন্যায়। কখনও নাকের ভিতরের ঝিল্লীতেও ঐরূপ ক্ষুদ্র ক্ষুদ্র ফোস্কা বা ফুস্কুড়ি দেখা যায়। উহারা আঠার হইতে চব্বিশ ঘণ্টার মধ্যে ফাটিয়া যায় এবং সেই স্থলে লাল বেদনাযুক্ত দাগ থাকে। এই দাগগুলি হয় শীঘ্র শীঘ্র আরাম হয়, নতুবা ঘায়ে পরিণত হয়। মুখের মধ্যে প্রধানতঃ জিহ্বাতেই ঐরূপ হইয়া থাকে; কিন্তু কোন কোন স্থলে দাঁতের গোড়ায় বা মাড়িতে ও মুখের ভিতরের উপরিভাগে ও গালের ভিতরেও ঐরূপ ফুস্কুড়ি বাহির হয়। পায়ের যে স্থলে চর্ম্ম ও খুর সংলগ্ন আছে তথায় ও খুরের মধ্যভাগে ঐরূপ ফুস্কুড়ি হইয়া থাকে। মুখের ভিতর অত্যন্ত বেদনা হয় এবং জ্বর থাকায় পশুটী কিছুই খায় না। পশুটীর যে পায়ে রোগ হয় সে পায়ে খোঁড়াইতে থাকে।

যদি বলদের ঐ পীড়া হয় এবং তাহার উপর তাহাকে কার্য্যে নিযুক্ত রাখা হয় তাহা হইলে উপরোক্ত লক্ষণগুলি গুরুতররূপে প্রকাশিত হয়, পা ফুলিয়া উঠে, খুরগুলি প্রায় খসিয়া পড়ে, এবং কখনও কখনও পায়ে ফোড়া হইয়া থাকে।

যখন পালানে ও বাঁটে ফুস্কুড়ি হয় তখন ঐ সকল স্থান ফুলিয়া উঠে ও উভয় স্থানেই বেদনা হয়।

এই রোগাক্রান্ত গাভীর দুগ্ধ বাছুরে খাইলে তাহারও এই রোগ হয়।

দোহনকালে গয়লার হস্ত কর্ত্তৃক বাঁটের ফুস্কুড়িযুক্ত স্থান চাপ পাওয়াতে দুগ্ধবতী গাভীর পালানে অত্যন্ত বেদনা হয়; দুগ্ধ দোহন না করিলে ঐ পালান ফুলিয়া উঠে ও উহার প্রদাহ জন্মে।

যে হাত দিয়া রোগাক্রান্ত গাভীর পালান দোহন করা হয়, তাহা দুগ্ধ দোহন করিবার পর উত্তমরূপে ধোওয়া না হইলে পরবর্ত্তী সুস্থ গাভী দোহন কালে ঐ সংক্রামক রোগের বীজ তাহাতেও লাগিয়া যাইতে পারে; তাহাতে সেই পশুও এই রোগাক্রান্ত হইয়া পড়ে।

মেষদিগের এই রোগ হইলে উপরোল্লিখিত লক্ষণ সকল সমান ভাবে দৃষ্ট হয়, কিন্তু তাহাদের পায়েই সচরাচর এই রোগ অধিক হয়। মেষেরা এই রোগাক্রান্ত হইলে তাহাদের শরীরের অবস্থা পরিবর্ত্তিত হয়।

যখন শূকরদিগের এই রোগ হয়, তাহাদের পায়ে অতিশয় বেদনা হয় এবং অনেক সময় তাহাদের খুর খসিয়া পড়ে। তাহারা অনবরত গলা সরু করিয়া কর্কশভাবে উচ্চ চীৎকারে বেদনা প্রকাশ করে।

কখন কখন গোবসন্তের সহিত এই রোগের ভুল হইয়া থাকে। কিন্তু ভারতবর্ষে যে এঁসো রোগ দেখিতে পাওয়া যায় দাস্ত হওয়া তাহার লক্ষণ নহে। পক্ষান্তরে বসন্ত রোগে পেটের অসুখ ও রক্তামাশয় সর্ব্বদা উপস্থিত থাকে, আর বসন্ত রোগে গরুর পায়ে কোন রোগ হয় না।

কোন পশুর এক সময়েই বসন্ত ও এঁসো রোগ উভয়ই বর্ত্তমান থাকা সম্ভব, কিন্তু এরূপ ঘটনা প্রায় দেখিতে পাওয়া যায় না।

